# সূরা - ১০৩

## বিকালবেলা

(আল্-‘আস্বর, :১)

**মক্কায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

১ ভাবো বিকালবেলার কথা।

২ নিঃসন্দেহ মানুষ আলবৎ লোকসানে পড়েছে,—

৩ তারা ব্যতীত যারা ঈমান এনেছে ও সৎকাজ করছে, আর পরস্পরকে সত্য অবলম্বনের জন্য মন্ত্রণা দিচ্ছে, এবং পরস্পরকে অধ্যবসায় অবলম্বনের পরামর্শ দিচ্ছে।